মত এক দিকেই ঝুঁকিতেছে যাহা কিছু জানি অর্থাৎ জড় ও নৈতিক জগতে যাহা কিছু আছে তাহা যন্ত্রবৎ উৎপত্তি কিম্বা আপনা আপনি উদ্ভব, দৈব আর পুরুষকার এই দুই শ্রেণীর বিরোধাভাসের মধ্যে একটীতে পড়িতে হইবে। এক দলের মত হইতেছে যে যন্ত্রবৎ উৎপত্তিরূপ কারণ সকল জিনিস ব্যাখ্যা করিবে, অপরাপর অনুমান কেবল আমাদের অজ্ঞতাকে ঢাকিয়া রাখে। আর এক দলের মত বিশ্বব্যাপী যন্ত্রবৎ উৎপত্তি কেবল ফাঁকা কথা, প্রকৃত অস্তিত্ব কি তাহা বুঝায় না, কেবল বাহ্যিক দৃশ্য মাত্র। ইহাকে বেগ ও প্রাণ দিতে হইলে আদ্যা শক্তির কল্পনা করিতে হইবে। সকল জিনিস দৈব নির্দ্দিষ্ট ইহার প্রমাণ অকাট্য, সমস্ত জ্ঞানের শেষ হইল ইহার চর্চ্চা, বিজ্ঞানের কার্য্য হইল ইহাকে ঠিক করা, মনুষ্য মনের প্রকৃত উন্নতি হইল, বে-আইনী আকস্মিক উৎপত্তির মধ্যে ইহাকে ধরা। প্রত্যেক বিজ্ঞান দৈব নির্দ্দেশকে ভূয়োদর্শনের অবস্থার ভিতর লক্ষ্য করে এবং ইহা লইয়াই বিজ্ঞান। যে সকল শাস্ত্র ইহাকে অস্বীকার করে তাহারাও ইহাকে ধরিতে বাধ্য হইবে। আমরা এ মতকে মানসতত্ত্ব সম্বন্ধীয় দৃশ্যের উপর আরোপ করিয়াছি বংশানুক্রমিক চালনার দিক দিয়া, কারণ বংশানুক্রমিতা হইতেছে দৈব নির্দ্দেশের একটী আকার। মানসিক কার্য্য অনেক নিয়মের বশে ঘটিয়া থাকে যে সমস্ত গুলি নির্দ্দেশের ভিন্ন ভিন্ন আকার যাহার মধ্যে প্রধান হইতেছে সাহচর্য্য ভাব, সংযোগ ও অভ্যাস। এই জটিল নিয়ম সকল প্রত্যেকে তাহার কার্য্য করিতেছে ও অধীনতা পাশ আমাদের উপর জড়াইতেছে। এখন দেখিতে হইবে যে ইহা যন্ত্রবৎ উৎপত্তির একটী আকার কি না।

জড় রাসায়নিক দৃশ্যাবলিতে সকলেই স্বীকার করেন যে হৃদয়বেগ ভাব ও তাহার পরিবর্ত্তনের দ্বারা ইহার ব্যাখ্যা হইতে পারে এই জন্যই পূর্ণ মাত্রায় নিয়তি নির্দ্দেশ অজৈব জগতে রাজ্য করে।

প্রাণ সম্বন্ধীয় দৃশ্যে এরূপ মতের মিল নাই। অনেকে বলেন উদ্ভিদ ও জীবের শরীর যন্ত্রের ক্রিয়ার মিল, গতির সাধারণ নিয়মের ফল বলিয়া ধরা যাইতে পারে না। শরীরের ভিতর পৃথক কোন বস্তু ভিন্ন নিয়মের বশীভূত থাকা দরকার। এও অস্বীকার করা যায় না যে প্রাণ-বাদীদের মত কিছু

দিনের জন্য, কারণ দিন দিন ইহা যন্ত্রবৎ উৎপত্তির মতের দিকে আসিতেছে, অবশেষে অজ্ঞতাই ইহার শেষ আশ্রয় হইবে। আরও ব্রহ্মাণ্ডের ভিতর গতির মোট পরিমাণের কম বেশী নাই এজন্য গতি উৎপাদক শক্তির অনুমানে অনেক কঠিনতা ও বৈপরীত্য আছে যে গতির দ্বারা সৃষ্টি হইতেছে, স্থগিৎ রাখা হইতেছে ও নানারূপ পরিবর্তন করা হইতেছে। বৈজ্ঞানিক অনুসন্ধানের শেষে আমরা এই সিদ্ধান্তে উপনীত হই যে জড়ে নিয়মের অধীনে প্রাণকে আনিতে পারি যদিও কতকগুলি বিশেষ প্রক্রিয়া আছে যাহা দ্বারা অজৈব পদার্থ হইতে প্রাণ বাহির হইবে।

মানসতত্ত্ব সম্বন্ধীয় দৃশ্যাবলিতে নিয়তি নির্দ্দেশকে আনা আরও কম লোকের ইচ্ছা তথাচ পরীক্ষামূলক মানসতত্ত্বে গত ৪০ বৎসরের ভিতর যে উন্নতি সাধিত হইয়াছে। প্রকৃত উন্নতি কি তাহা এখনও জানা যায় নাই। তাহা হইতেছে কতকগুলি নিয়ম বাহির করা যাহার অর্থ মানসিক দৃশ্য সকলের একত্রে কিম্বা পর পর সংঘটন অর্থাৎ কার্য্য কারণের ন্যায় শৃঙ্খলাবদ্ধ অর্থাৎ নিয়তি নির্দ্দেশের মত। এ চর্চ্চা এত অল্পদিন আরম্ভ হইয়াছে এবং ইহার বিষয় এত অল্প জানা গিয়াছে যে মানসতত্ত্ব সম্বন্ধীয় নিয়তি নির্দ্দেশ মতের সাপেক্ষ অতি অল্প সংখ্যক লোক, ইহার বিরুদ্ধেই অনেক। ইহা ন্যায়শাস্ত্রের বিরুদ্ধ যদি ধরা যায় যে মানসিক দৃশ্যগুলি নিয়তি নির্দ্দেশের অধীন নহে। সমস্ত সচেতন মানসিক ক্রিয়ার আরম্ভ হইল প্রত্যক্ষ জ্ঞান যাহা শারীর তত্ত্বের নিয়মের অধীন, যে নিয়ম গুলির সঙ্গে আমরা আংশিকভাবে পরিচিত হইয়াছি ; আরও আমরা দেখিয়াছি যে সংবেদনকে বিশ্লেষণ করিলে ক্ষুদ্র ক্ষুদ্র গতিতে পরিবর্ত্তিত হয়। ইহার পর দেখিতে পাই যে বুদ্ধি সম্বন্ধীয় কার্য্য অর্থাৎ বিচার যুক্তি স্মৃতি কল্পনা যোগ সাহচর্য্য ও অভ্যাসের নিয়মের দ্বারা শাসিত, যাহাদিগকে স্পষ্ট বুঝা যায় নির্দ্দেশের একটি আকার। অবশেষে ঐচ্ছিক ক্রিয়ার কথা বলিতে যাইলে আমরা দেখি যে ইহা অভ্যাসের নিয়মের অধীন যাহা ইহাকে স্বয়ং-চলতায় আনিয়া ফেলে, কারণ ইহা সঙ্কল্পের দ্বারা নিয়মিত, আরও ভূয়োদর্শন জনিত জ্ঞান সম্বন্ধে ইহা যন্ত্রবৎ উদ্ভবের সর্ব্বজনীন বুনটে প্রবেশ করে।

আমাদের আরও দেখাইতে হইবে যে সামাজিক ও ঐতিহাসিক ঘটনা সকল এ নিয়তি নির্দ্দেশের বাহিরে নহে; কিন্তু সন্তোষকররূপে ইহা এখন প্রমাণ করা অসম্ভব।

আমরা এই মাত্র বলিতে পারি যে, যে সমস্ত বলা হইয়াছে তাহারই আবশ্যকীয় ফল। প্রকৃতির মানুষের উপর কার্য্য ও মানুষের প্রকৃতির উপর কার্য্য হইতে ইতিহাস, প্রকৃতি এবং মানুষ যদি নিয়তি নির্দ্দেশের শাসনে পড়িল তখন ইহাদের যোগোদ্ভূত জিনিস ঐতিহাসিক ও সামাজিক বিকাশ ইহার হাত হইতে অব্যাহতি পাইতে পারে না।

সকল জিনিসের আদ্যন্ত মধ্যে ভাগ্যাধীনতা দেখিতে পাই। ইহার উপর আর বলিতে হইবে না যে বংশানুক্রমিতা ইহারই একটী আকার বিশেষ। প্রাণ সম্বন্ধীয় ক্রিয়াগুলি, তাহাদের উৎপত্তি ও ক্রমবিকাশ বিষয়ে, যদি নিয়তি নির্দ্দেশের অধীন হইল এবং শারীরতত্ত্ব সম্বন্ধীয় বংশানুক্রমিতা যদি শরীর যন্ত্রের ক্রিয়ার বংশানুক্রমিতার সঙ্গে সংশ্লিষ্ট থাকে, তাহা হইলে স্পষ্ট বুঝা যায় যে বংশানুক্রমিক চালনা মানসিক বৃত্তির যন্ত্রবৎ উৎপত্তির একটী কারণ এবং প্রকৃতিকে স্বাধীন ইচ্ছার রাজ্যে আনিয়া ফেলার হেতু। আমরা নৈতিক, সামাজিক, রাজনৈতিক কার্য্যে দেখিতে পাই স্বাধীন ইচ্ছা যতটা হারায় বংশানুক্রমিতার ততটা লাভ হয়। যন্ত্রবৎ উৎপত্তির নিয়মানুসারে যে সকল গতির সমষ্টি একটা দেহ অপর রকম না হইয়া নির্দ্দিষ্ট রকমের করে, তাহারাই পরোক্ষভাবে শরীর যন্ত্ররূপ মানসিক অবস্থা উদয় করায়।

বংশানুক্রমিতা এ কারণ নির্দ্দেশের একটী মূর্ত্তি, অপর আকারের সহিত ইহার পার্থক্য এই যে ইহা জাতি সম্পর্কীয় নির্দ্দেশ যেমন পারিবারিক জাতি কিম্বা গণ সম্বন্ধীয় অভ্যাস। পূর্ব্বার্জ্জিত দিকে যাইবার ঝোঁক যাহা অঙ্কিত হইয়াছে জীবন্ত দেহের মিতব্যয়িতা অনুসারে তাহাকেই পুনরাবৃত্তি বলে এবং তাহা হইতে আপনা আপনি উদ্ভবের দৃশ্য কতকগুলি দেখা যায়; ইহার দ্বারা জীব সকল পরস্পরকে অনুকরণ করে অর্থাৎ পূর্ব্বে যাহা করিয়াছে তাহার আবৃত্তি করে এবং ইহা হইতে পূর্ব্বপুরুষদের অনুকরণ হইয়া থাকে। অপর কথায় বলিতে হইলে বলিতে পারা যায় যে যাহা হইয়াছে তাহার শেষ হইবে না, ব্যক্তিতে ইহাকে অভ্যাস বলি ও জাতিতে বংশানুক্রমিতা

বলা যায়। ইহাই কার্য্য কারণের অবিনাশী শ্রেণীতে আমাদিগকে স্থির করিয়া রাখিয়া দেয় এবং ইহাই আমাদের এই দরিদ্র ব্যক্তিত্বকে জিনিসের শেষ আদি কারণের সঙ্গে সংযুক্ত করিয়া রাখে অসীম অবশ্যম্ভাবিতার শৃঙ্খলের ভিতর দিয়া। পদার্থবিদেরা যাহাকে তেজের সংরক্ষণ বলেন এবং অধ্যাত্মবিদেরা যাহাকে সর্ব্বজনীন কারণ বলেন, বংশানুক্রমিতা তাহারই একটী আকার।

ইহা বুঝা বড় শক্ত যে সমস্ত জিনিসকেই যন্ত্রবৎ উৎপত্তিতে পরিবর্ত্তন করা যায়। যন্ত্রবৎ উৎপত্তি রূপ মতে, অস্তিত্বতে খাঁটী ন্যায়সঙ্গত সম্ভাবনা ও কেবল অবস্থার সমষ্টি ছাড়া আর কিছু দেখা যায় না। এ মতে কেবল আসল ছাড়িয়া খোসাটী ধরা হয়। আমরা দৃঢ়তার সহিত বিশ্বাস করি যে যে রকমের তথ্য হউক না কেন, তাহাতে নিয়তি নির্দ্দেশ রহিয়াছে এবং যেখানে এই নির্দ্দেশ সেই খানেই বিজ্ঞান, বিজ্ঞান এই নির্দ্দেশের বাহিরে যাইতে পারে না, ইহার কমও হইতে পারে না। বিজ্ঞানের বাহিরে কি কিছু নাই যাহা ইহার নিয়মের অধীনে আসে না, বিজ্ঞান যাহা জানিতে পারে তাহার অনেক উপরে যায় বিশেষ রকমের কার্য্যপ্রণালীর দ্বারা চালিত হইয়া। ইহাকে ছাড়িতে যাইলে পরস্পর বিরোধী হয়, ইহার ব্যাখ্যা করিতে যাইলে কেবল একটী অনুমান ধরা হয়। ইহাকে অস্বীকার করা কিম্বা নিষ্পত্য করা অসম্ভব, কারণ আমাদের নিকট ইহা অজ্ঞেয় ও আবশ্যকীয় আকারে আসে। এই পর্য্যন্ত আমরা বলিতে পারি যে এই অজ্ঞেয় জিনিসটী হইতেছে প্রকৃত সত্য, মানসতত্ত্ব সম্বন্ধীয় নিয়তি নির্দ্দেশের দ্বারা ইহা ঢাকা আছে—প্রত্যেক বস্তুতে যে উদ্দেশে প্রাণ সম্বন্ধীয় ক্রিয়া সকল ধাবিত হইতেছে এবং এই অস্পষ্ট ঝোঁক প্রকাশ পাইতেছে জড় পদার্থের পূর্ণ মাত্রায় নিয়তি নির্দ্দেশে।

স্বাধীন ইচ্ছা এবং যন্ত্রবৎ সৃষ্টিতত্ত্বের মধ্যে এই চরম বিরোধাভাস যাহা বিজ্ঞান ও শিল্পের নীচে ব্যক্তি ও সাধারণ জ্ঞানের নীচে রহিয়াছে ইহা আমাদের পক্ষে অসমাধানীয়।

সময়ে সময়ে এরূপ বিশ্বাস করিতে আমরা ঝুঁকি যে সমস্ত সত্যই ব্যক্তিতে, পূর্ণতা পূর্ণ ব্যক্তিতে পাওয়া যাইবে, সাধারণ জ্ঞান যাহাকে বলি

তাহা হইতেছে সত্তার ক্ষণবিধ্বংসী আকার, ব্যক্তি সকলের সাধারণ লক্ষণ হইতে উৎপন্ন ; সর্ব্বজনীন যন্ত্রবৎ উৎপত্তি মতের ঘোমটার নীচে প্রকৃতির ভিতর ছড়ান চিন্তা রহিয়াছে যাহা জড়ে নিজেকে জানিতে পারে না, জীবের ভিতর জানিবার চেষ্টা করে অবশেষে মানুষের ভিতর আপনাকে চিনিতে পারে।

অপর সময়ে ইহাও বিশ্বাস করিতে ঝুঁকি যে ব্যক্তি বিশেষত্ব হইতেছে শাশ্বত নিয়ম সকলের ভিতরের কার্য্যের ক্ষণস্থায়ী ফল যাহা ব্রহ্মাণ্ডের ছোট কুলুঙ্গিতে হারাইয়া গিয়াছে, আমাদের পক্ষে উৎকৃষ্ট কার্য্য হইতেছে ব্যক্তিত্বকে ভ্রম মনে করা ও বৃথা শোক দুঃখ ও ক্ষণস্থায়ী আমোদ প্রমোদকে ঘৃণার চক্ষে দেখা এবং প্রকৃতির সঙ্গে সহযোগিতা করিয়া তাহার নিয়মের অক্ষোভ্য প্রশান্ততার অংশীদার হওয়া। সময়ে সময়ে আমরা মনে করি যে পুরুষকার ও দৈব কিম্বা স্বাধীন ইচ্ছা ও যন্ত্রবৎ প্রণালীরূপ বিরোধকে সমাধান করিতে পারি পরস্পরের বিরোধত্ব বজায় রাখিয়া ; কোন উচ্চতর স্থানে দাঁড়াইলে আমরা দেখিতে পাইব যে বাহির হইতে বিজ্ঞানের আকার ধরিয়া যন্ত্রবৎ প্রণালী অনুসারে যাহা আসে তাহাই ভিতর হইতে স্বাধীন ইচ্ছার আকারে আসিলে তাহাকে সৌন্দর্য্য তত্ত্ব ও নীতি বলি।

আমাদের মতে বর্ত্তমান ও ভবিষ্যৎ বিজ্ঞানের উন্নতি হইতে এই বিরুদ্ধতা আমরা ভাল করিয়া বুঝিতে পারিব ও ইহার সমাধানের আশা করিব।

=সমাপ্ত।

